কুতুবপুর, বাচামারী, মালদহ শর্ব্বরী, কামারডা, নশীপুর, পুখুরিয়া, শিবগঞ্জ, কালীগঞ্জ, সুকুরবাড়ী চক দর্পনারায়ণপুর, দরবারপুর, কমলপুর ও নঘরিয়া। জেলা মেদিনীপুর—চন্দ্রকোণা মানপুর, চেতো রাজনগর ও কাঁথি আঠিলাগড়ী। জেলা বাঁকুড়া—বিষ্ণুপুর কাদাকুলী বিশ্বাসপাড়া, বিষ্ণুপুর কাদাকুলী, দ্বারিকা, লোধনা, অযোধ্যা ও বৈতল।

২। মাসলার দাস—জেলা বীরভূম—পরিহারপুর ও কানাচি। জেলা মুর্শিদাবাদ—মাসলা, ভরতপুর, সুঁদিপুর, সিঞ্জারি, মাল্লা ও বেওয়া। জেলা বর্দ্ধমান—বুজরুক নবগ্রাম, সেঁয়ো ও নবগ্রাম। জেলা ভাগলপুর—রতনপুর, বিহিপুর, লক্ষ্মণপুর (১ম), পৌনী, লক্ষ্মণপুর (২য়), চোঢ়ন, মস্কন বরারিপুর, মুখেরিয়া ডুমরামা ও খঞ্জরপুর। জেলা মুঙ্গের—পিপরা ও গন্ধর্ব্বপুর। জেলা মালদহ—কমলপুর ও বাহারাল। জেলা মেদিনীপুর—চন্দ্রকোণা নূতন-হাট ও চেতো জোঃ বসান।

৩। বাতুরের দাস—জেলা মুর্শিদাবাদ—বাতুর, গোকর্ণ, কোমড্ডা, হিলোড়া, বরার ও বেওয়া। জেলা বীরভূম—পরিহারপুর, কুলকুড়ি, মঙ্গনাডাল, দুর্গাপুর, আলিগ্রাম, কালিকাপুর, মহীবত্তিপুর, গোপালপুর ও দত্ত বগতোর। জেলা বর্দ্ধমান—মাতোঞা, ভিন্ ভিন্ গোপালপুর, এরুয়ার, নূতন গ্রাম, জিয়ারা, নারায়ণপুর ও শিলাকোট। জেলা সাঁওতাল পরগণা—গোয়ালখোর ও মহারাজপুর। জেলা মালদহ—দৌলা বিষ্ণুপুর।

## ভরদ্বাজ সিংহবংশ।

১। আমলাইর সিংহ—জেলা মুর্শিদাবাদ—পুণো ও পাতাণ্ডা। জেলা বর্দ্ধমান—রতনপুর ভুঁপাণ্ডুগ্রাম। জেলা বীরভূম—মালঞ্চি। জেলা বাঁকুড়া—মান্দরা, মথুরা, দ্বারিকা ও চাকদহ। জেলা বগুড়া—গোপীনাথপুর। জেলা সাঁওতাল পরগণা—মহারাজপুর। জেলা মালদহ—মহুদীপুর, কামারডা ও গোপালপুর। জেলা মেদিনীপুর—সহর মেদিনীপুর দ্বারিবাঁধ।

## মৌদ্গাল্য করবংশ।

১। আলুগ্রামের কর—জেলা দিনাজপুর—সহর দিনাজপুর গণেশতলা। জেলা মুর্শিদাবাদ মাসলা ও বিপ্রশিখর। জেলা বীরভূম—আমরা পালন ও গোবিন্দপুর।

২। কাঞ্চনগড়িয়ার কর—জেলা মুর্শিদাবাদ—কাঞ্চনগড়িয়া। জেলা বর্দ্ধমান—চাণক।



১৬। ৺জানকীনাথ সিংহ

# প্রথম খণ্ড ১২৬ ও ১২৭ পৃষ্ঠার ক্রোড়পত্র।

## যশোহর জেলাস্থ পুঁড়াপাড়ানিবাসী ঘটকবংশের কারিকা

পুড়াপাড়ানিবাসী শ্রীযুক্ত শরচ্চন্দ্র সিংহ ঘটক মহাশয় নিজ বংশের নিম্নলিখিত প্রাচীন কারিকা লিখিয়া দিয়াছেন—

"বলির কুলে উপজিল সাত ভাইয়া পাঁচ ভাইয়া।
সাত ভাইয়া নৈপুর বাস বিভা ছুস্‌স মাইয়া॥
পাঁচ ভাইয়া সঞ্চার দেশে সবাকে না পাই।
মহেশপুরে মহেশসিংহ মানকরে ভাই॥
যাদো স্থত সাত ছাব্বিশ নাতি। নৈপুরে গোষ্ঠীপতি॥
দেশে কীর্ত্তি যাদববাটী। দূর বিদেশে কুলে ভাটী।
শ্রীধরসিংহ মুরারি তাত। মুরারে বলভদ্র জাত।
জগদানন্দে চন্দ্রকেতু। পুরুষোত্তম মহেশ বতু॥
রাজারামে শুকদেব নাম। মহেশপুর মাহেশী ধাম॥
গোমতি মিত্র লক্ষ্মীনাথ। রামকৃষ্ণ ঘনুর খ্যাত।
স্থতা দিল সিংহ রাজারামে। মহেশপুর মাহেশী ধামে॥
শুকদেব জন্মিল তথি। তেই সে ধ্বনি ঘনুর নাতি॥
নাথ আদেশে ঘনুর পুথি। ঘনুর অংশে ঘনুর নাতি॥
যেন ভনিতে শচীপতি। তেমনি যেন ঘনুর নাতি॥

অথ শাখা

মথুর রঘু লক্ষ রাম। দুর্গা যাদব অশোক নাম॥
গর্ভ বলি রামদেবে। হাড়ো হরিহর ক্রমে সেবে॥
শ্রীধরেতে শাখা বারো। বংশ বলি বিচার কর॥

২ ৫ ৯ ৭ ৩ ৩
শ্রী মুরারি রুদ্র কুমুদ নন্দন বল্লভে।
দুই পাঁচ নয় সাত তিন তিন দিবে॥
পঞ্চ বিনা কে এরি বংশে গ্রামে চারি শাখী।
দেশ বিদেশে বংশ বাসে কেহ বা শূন্য লিখি॥
ঘনুর নাতি ভনে ইতি শ্রীধরের অংশ।
পাঁজি ধরি লেখা করি বুঝাল স্থবংশ॥"

## বাৎস্যগোত্র বালিয়া শ্রীধর বলভদ্রসিংহের ধারা—পুড়াপাড়ার ঘটকবংশ




* শ্রীযুক্ত বাসন্তীচরণ সিংহ এম,এ, বি,এল, মজঃফরপুরের প্রসিদ্ধ উকীল। ইনি বাঙ্গালীর স্বাস্থ্যরক্ষা ও খাদ্য সম্বন্ধে কয়েকখানি পুস্তিকা লিখিয়াছেন।

সমাপ্ত